একজন অভাগা রমণী আসিয়া কহিল—কিসের কথা হচ্ছে তোমাদের, আবার কে আসবে ? আমাদের নিয়ে বুঝি আর হয় না ?

"চোপরাও, হারামজাদি—আমাদের কথায় কথা !"

রমণী হাসিয়া কহিল—"মেজাজ খুব কড়া যে !"

"ফের কথা !"

রমণী তাহাদের নিষেধ না শুনিয়া তাহাদিগের দিকে অগ্রসর হইল। "তবেরে হারামজাদি", সঙ্গে সঙ্গে এক পদাঘাতে রমণী দূরে নিক্ষিপ্ত হইল। রমণী চীৎকার করিয়া কাঁদিয়া উঠিল। তাহার নাক মুখ দিয়া রক্ত পড়িতে লাগিল। ঘরের অন্য সকলে হাসিয়া উঠিল।

যে কাঁদিল, যাহারা হাসিল, তাহাদের সকলেরই হৃদয়ে শ্মশানের চিতা জ্বলিতেছিল। যে কাঁদিল তাহার চক্ষে জল, যাহারা হাসিল তাহাদের মুখে হাসি, এই প্রভেদ। প্রমোদ গৃহের ভিতরেও শ্মশান, বাহিরেও শ্মশান।

শ্মশানে চিতা ধূ ধূ করিয়া জ্বলিতেছে, প্রত্যেক হৃদয় আপনার বৃত্তি গুলিকে ইন্ধন করিয়া, আপনারই উপর চিতা জ্বালাইয়াছে; কে জানে কবে হৃদয়ে অমৃত-মন্দাকিনী বহিয়া এ চিতাকে চিরকালের জন্য নির্ব্বাপিত করিবে !

# সহায়

বৈকালবেলা। দেবিদাস তাহাদের বাটীতে নাই, হরিমোহন বাবুর বাটীতে গিয়াছে। হৈমী বাটীর ভিতর পা ধুইতেছে, সিধু বাড়ীর সম্মুখের বাগানের কয়েকটা বেল ও জুঁই গাছে জল দিতেছে। এমন সময় সুধা বাটী ঢুকিল। সিধু জল দিতে দিতে থামিল। সুধা মৃদুস্বরে জিজ্ঞাসা করিল—দাদা বাবু বাড়ীতে নেই? সিধু ঘাড় নাড়িয়া কহিল—না। সুধা অসঙ্কোচে সিধুর নিকট গেল। দুই জনে সিধুর ঘরের সম্মুখে বাগানের পিছনে গিয়া দাঁড়াইল।

সিধু জিজ্ঞাসা করিল—তুই আসিস্ নি যে, আজ কতদিন পরে এলি—কেন বল্ ত?

সুধা কহিল—বড় লজ্জা করে—দাদা বাবু কি ভাববে?

সিধু কহিল—কি আবার ভাববে? দাদা বাবু ত সব জানে। সুধা কহিল—কি জানে? সিধু কহিল—তুই যেন জানিস্ নি—আমাদের বিয়ে আবার কি? সুধা মুখ নত করিয়া, তাহার অঞ্চলের পাড়টা দেখিতে লাগিল। সিধু তাহার দিকে চাহিয়া থাকিল। কিছুক্ষণ পরে সুধা মৃদুকণ্ঠে কহিল—তুই আমাদের বাড়ী কবে গিয়ে থাকবি? সিধু কহিল—আমি কাপড়ের দোকান হতে, বিশ টাকা পেয়েছি, এই মাস গেলে দাদা বাবু আর কিছু টাকা দোকান

হতে দেবে। তখন বিয়ে হবে, দাদা বাবু বলেছে। সুধা কহিল—না, আমার বুঝি ভয় করে না? একা রাতে থাকতে এমনি ভয় হয়। নিজে ঘরে বেশ ঘুমাও, আর আমি ভয়ে ভয়ে রাত কাটাই। সিধু কহিল—ভয় আবার কিসের—একা থাকলে কি ভয়? সুধা কহিল—ভূতের, চোরের, ভয় হয় না? একবার একলা থেকে দেখনা কেমন হয়! সিধু দৃঢ়কণ্ঠে কহিল—না ভয় নেই। সুধা কহিল—অ্যাঁ, আবার ভয় নেই, বলছিস্!

সুধার চক্ষে জল দেখা দিল। সে এমন একটা ভয় অভিমান ও তিরস্কার পূর্ণ সজল চক্ষু সিধুর দৃষ্টি পথে ধরিল যে সিধুও কিছুক্ষণ নির্ব্বাক্ ও নিস্পন্দ হইয়া চাহিয়া থাকিল। তাহার পর সিধু কহিল—কাঁদছিস্ কেন, কাঁদিস্ নি। বলিয়া তাহার চক্ষের জল, আপনার হাত দিয়া মুছাইয়া দিল। কিছুক্ষণ তাহাদের ভাষা ছিল না। তাহাদের দুই জনেরই হৃৎপিণ্ডটা দ্রুতস্পন্দনে পরস্পরের নিকট আপনাকে প্রকাশ করিতেছিল। শেষে সুধা কহিল—আমি যাই এখন।

সিধু কহিল—দাঁড়ানা, দাদাবাবু এখন আসবে না। সুধা জিজ্ঞাসা করিল—দাদা বাবু কোথায় গেছে? সিধু কহিল—হরিমোহন বাবুর বাটীতে, কেন কি চাই তোর? সুধা কহিল—আমি বলতে এসেছিলাম, নায়েব বাবু বলে গেল বাবার কাছে তিনশ টাকা পেত, সে টাকা নেবে না। সিধু জিজ্ঞাসা করলে—টাকা নেবে না বললে! সুধা কহিল—হাঁ

নেবে না। সিধু জিজ্ঞাসা করিল—আর কি বল্‌লে? সুধা কহিল—আর আমাকে তার কাছে যেতে বল্‌লে। সিধু জিজ্ঞাসা করিল—তোকে যেতে বল্‌লে কেন? সুধা কহিল—কেন তা বলে নি। শুধু বল্লে, আমি তোকে চাই তা হলে টাকা লাগবে না, আমি যাব বল্লাম। সুধা বাটীর ভিতর হৈমীর সহিত দেখা করিতে গেল। কিছুক্ষণ থাকিয়া সে চলিয়া গেল।

সিধু জানিত নায়েব মহাশয় কখনও কাহাকে দয়া করিয়া টাকাটি ছাড়িয়া দেন না। এক্ষেত্রে তিনি কেন যে তিনশ টাকা দয়া করিয়া ছাড়িয়া দিতেছেন ইহা সে বুঝিতে পারিল না। কিছুক্ষণ সে ভাবিতেছিল। ভাবিতে ভাবিতে নায়েবের সেই স্থূল দেহ, গোল মুখ, তাহার দুই একটা অত্যাচারের ঘটনা উহার মনে পড়িতেছিল, তখন তাঁহার প্রবল প্রতাপ সে ধারণা করিতেছিল। তাহার পর, তাহার মনে পড়িল তাহার দুশ্চরিত্রের জন্য তাহার প্রতি সকল লোকের ঘৃণা। তখন সুধাকে জড়াইয়া একটা আতঙ্ক তাহার মনকে অধিকার করিল। সে ভাবিতে লাগিল সে কি এই প্রকার প্রতাপশালী নায়েবের নিকট একবারেই অসহায়, সুধার জন্য তাহার সব পণ করিলেও সে কি প্রতিকার করিতে পারিবে না? দাদা বাবু তাহাকে ত সাহায্য করিবেনই, কিন্তু দাদা বাবুকেই বা নির্লজ্জ হইয়া কি করিয়া সব বলা যায়? আবার সুধার ভয়ের কথা তাহার মনে হইল, এতদিন বিবাহ হইয়া গেলে এত ভয়ের

কারণ থাকিত না। সিধু স্থির করিল সে একা একবারেই অসহায়, দাদা বাবুকে আজই বলিতে হইবে, তাহা না বলিলে নায়েবের অসৎ অভিপ্রায় হইতে সুধাকে রক্ষা করা অসম্ভব। সিধু তখন ক্রোধ ও ঘৃণায় জর্জ্জরিত হইতেছিল, আপনার দুর্ব্বলতা ও নায়েবের প্রবল প্রতাপ যতই সে হৃদয়ঙ্গম করিতেছিল ততই তাহার ক্রোধ ও ঘৃণা বৃদ্ধি পাইতেছিল। সে বদ্ধমুষ্টি হইয়া আপনাকে ধিক্কার ও নায়েবকে অভিশাপ দিতেছিল। এ দিকে দেবিদাস হরিমোহন বাবুর বাটী হইতে ফিরিতেছে না। তখন সন্ধ্যা হইয়াছে।

সুধাদের বাটীর পশ্চাতে কিছু দূরে একটা জঙ্গল। জঙ্গলে অন্ধকার ঘনাইয়া আসিয়াছে। তখন ঐ দিকে লোকসমাগম একবারেই নাই। কতকগুলি বিকটাকার পাইক ঐ জঙ্গলে প্রবেশ করিল। তাহাদের মধ্যে একজনের হাতে একটা মশাল জ্বলিতেছিল। মশালের আলোকে অন্ধকারটা কাঁপিয়া কাঁপিয়া দূরে সরিয়া যাইতেছিল এবং বৃক্ষচূড়ে জটলা করিয়া কি উপায়ে ঐ মশালটাকে দূর করিয়া দিবে তাহার পরামর্শ করিতেছিল। দূরে বৃক্ষ লতাগুল্মাদির অন্তরালে তাহারা বসিয়া মদ্যপান করিতে লাগিল, এবং মাঝে মাঝে চীৎকার করিয়া উঠিতেছিল—সে বিকট চীৎকার যে শুনে তাহারই হৃৎকম্প উপস্থিত হয়; সে চীৎকার শুনিলেই লাঠি ঢাল তলোয়ার চক্ষের সম্মুখে আসে, যমদূতাকৃতি ডাকাতের কথা মনে হয়, আর তাহার সঙ্গে সর্ব্বনাশের কথা মনে হইয়া সর্ব্বাঙ্গ শিহরিয়া

উঠে। আর একজন লোক মশাল লইয়া ঐ জঙ্গলে প্রবেশ করিল। সে কি একটা ইসারা করিল। সকলেই জঙ্গল হইতে বাহির হইল। মশালের আলোকে ও তাহাদের গোলমালে চকিত হইয়া একটা পেচক জঙ্গল হইতে তাহাদের মাথার উপর দিয়া উড়িয়া গেল।

সুধা দেবিদাসের বাটী হইতে আসিয়া খাইতে বসিয়াছিল। খাইতে খাইতে সে বৈকালের কথা স্মরণ করিতেছিল। তাহার মনের ভিতর তখনও একটা আতঙ্ক ছিল, কিন্তু যখন সে মনে করিতেছিল সিধু তাহার একান্ত আপনার, তখন ভয়ের মধ্যেও সে সিধুকে স্মরণ করিয়া মনে মনে হাসিতেছিল। একটা গভীর আনন্দ তাহার হৃদয়কে উদ্বেলিত করিতেছিল। ভয় ও আনন্দে সে এতই আত্মবিস্মৃত হইয়াছিল, যে সে কি খাইল এবং কি করিয়া এত শীঘ্রই খাওয়া শেষ করিল, তাহা বুঝিতে পারিল না। আহার শেষ করিয়া সে জলের পাত্র মুখে তুলিতেছে, এমন সময়ে তাহাদের চালের উপর বসিয়া একটা পেচক বিকটভাবে শব্দ করিয়া উঠিল। তাহাদের গোয়ালে একটা গরু বাঁধা ছিল। সে ভয় পাইয়া দড়ি ছিঁড়িয়া উঠানে কিছুক্ষণ ছুটাছুটি করিল। তাহার পর দরজা খোলা পাইয়া গরুটা বাহির হইয়া গেল। সুধা তাড়াতাড়ি জলের পাত্র রাখিয়া দাওয়ায় আসিয়া দাঁড়াইল। পেচকটা আরও দুইবার বিকট শব্দে ডাকিল। সুধা আতঙ্কে শিহরিয়া উঠিল, তাহার হৃৎপিণ্ডটা খুব তাড়াতাড়ি স্পন্দিত হইতে লাগিল। সে কি

করিবে, স্থির করিতে পারিতেছিল না, তাহার পদদ্বয় কাঁপিতে লাগিল। এমন সময়ে কে যেন তাহার কাণে কাণে বলিয়া দিল, পালিয়ে আয়, শীগ্‌গির পালিয়ে আয়। তাহার বোধ হইল সিধু তাহাকে পলাইয়া আসিতে বলিতেছে, এক মুহূর্ত্ত বিলম্ব না করিয়া সে ঘর হইতে বাহিরে ছুটিয়া গেল। গরুটা তখনও রাস্তার এদিকে ওদিকে ছুটিয়া বেড়াইতেছিল। সুধাকে দেখিয়া তাহার নিকট আসিয়া বস্ত্রাঞ্চল ঘ্রাণ করিল। সুধা তাহার দিকে না চাহিয়াই সিধুর নিকট দ্রুতপদে চলিল। তাহার মনে হইতে লাগিল সিধু যেন তাহাকে বার বার ডাকিতেছে।

## অপরাধ কাহার

সিধু এতক্ষণ বারাণ্ডায় বসিয়া ঘৃণা ও ক্রোধে জর্জ্জরিত হইতেছিল। যতই দেবিদাস ফিরিতে বিলম্ব করিতেছে, ততই সে অস্থির হইতেছিল। তাহার রাগ ও ঘৃণা চরম সীমায় পৌছিয়াছে, এমন সময়ে নায়েব তাহার সম্মুখ দিয়া চলিয়া গেল। সে কট মট করিয়া তাহার দিকে চাহিয়া থাকিল। নায়েব তাহা দেখিল না, সে একবার সম্মুখে একবার পশ্চাতে চাহিয়া কাহাকে খুঁজিতেছিল। সিধু আর বসিয়া থাকিতে পারিল না। সে উঠিয়া পড়িল।—একবার

তাহার দুই পা কাঁপিয়া উঠিল। সে তাহা ভ্রূক্ষেপ না করিয়া নায়েবের পশ্চাতে অগ্রসর হইল। দূরে দুই তিনটা মশালের আলোক হঠাৎ দেখা গেল। নায়েব পশ্চাতে আর না চাহিয়া খুব দ্রুতপদে চলিতে লাগিল। সিধু সেই মশাল কয়েকটার অস্পষ্ট আলোকে কয়েক জনের হাতে দুই তিনটা লাঠি দেখিল। সিধুর তখন বুঝিবার আর কিছু বাকী রহিল না, সে উন্মত্ত হইয়া ছুটিতে লাগিল। একবার চক্ষু মুদিয়া সুধার মুখ স্মরণ করিল; আকাশের দিকে চাহিয়া হৃদয়ের অন্তরাল হইতে সে একবার অধীর ভাবে কহিল—পালিয়ে আয়, শীগ্‌গির পালিয়ে আয়। তাহার পর অসুরের বল পাইয়া সে প্রাণপণে ছুটিল এবং অবিলম্বেই নায়েবের নিকটবর্ত্তী হইল। তাহার হাতে কিছুই ছিল না, কিন্তু সে তখন আপনাকে অসুরের মত বলবান্ মনে করিতেছিল। পশ্চাৎ হইতে সে তাহার কাপড় দিয়া নায়েবের গলা জড়াইয়া ফেলিল, কহিল—ফের বেটা!

নায়েব ভয় পাইয়া ভগ্ন কণ্ঠে কহিল—কে ও?

সিধু তখন তাহার গলায় কাপড়ের একটা শক্ত পাক দিয়া খুব জোরে টানিল।

নায়েব ভূমিতে নিপতিত হইল। এক মুহূর্ত্তের জন্য সে ছট ফট করিল, তাহার পর তাহার দেহ অসাড় হইয়া গেল। সিধুর তখন চৈতন্য হইল, সে নায়েবকে মারিয়া ফেলিয়াছে। সে তাহাকে প্রাণে মারিতে চাহে নাই; সে

তাহাকে সুধার নিকট হইতে ফিরাইতে চাহিয়াছে মাত্র! একি সর্ব্বনাশ হইল, সে যে নায়েবকে মারিয়াই ফেলিল! সে দেহে জীবন আছে কিনা দেখিতেছিল, এমন সময়ে সুধা রাস্তার একপাশ হইতে ডাকিল—সিধু, তুই এখানে দাঁড়িয়ে কি করছিস্! শুয়ে কে?

সিধু কহিল—সুধা এলি? চল্, শীগ্‌গির চল্। দুজনে দেবিদাসের বাটীর দিকে ছুটিতে লাগিল। সম্মুখ দিয়া না যাইয়া তাহারা পিছন দিয়া খিড়কির দ্বার দিয়া হাঁপাইতে হাঁপাইতে দেবিদাসের বাটীতে ঢুকিল। এদিকে পাইকরা অনেকক্ষণ সুধার ঘরের সম্মুখে নায়েবের জন্য অপেক্ষা করিল। তিনি একজন পাইককে দিয়া বলিয়া পাঠাইয়াছেন, শীঘ্রই তিনি আসিবেন, অথচ তিনি এখনও আসিলেন না কেন? ইহা তাহারা পরামর্শ করিতেছিল। অবশেষে স্থির হইল পাইকদের মধ্যে দুই জন নায়েব কতদূর আসিলেন খোঁজ লইতে যাইবে। বাকী সকলে ঐ খানে অপেক্ষা করিবে। দুইজন অন্ধকার পথ দিয়া জোরে চলিয়া আসিতেছে, তাহাদের হাতে তখন লাঠি বা মশাল কিছুই ছিল না; বীরেনও তখন ঠিক ঐ পথ দিয়াই রাত্রির পাঠশালায় যাইতেছিল। চিত্ত পূর্ব্বেই পাঠশালায় পড়া আরম্ভ করিয়াছিল, বীরেন তাহাকে সাহায্য করিতে যাইতেছিল। পথে মৃতদেহ দেখিয়া বীরেন এদিক ওদিকে চাহিতেছে, এমন সময়ে কিছু দূরেই রাস্তায় দুই একজনের কথা শুনিতে পাইল। তাহাদের জন্য সে অপেক্ষা

করিতে লাগিল। নিকটে আসিলে সে তাহাদিগকে ডাকিয়া মৃতদেহ দেখাইল, তাহাদিগকে কহিল সে এখনি উপস্থিত হইয়া মৃতদেহ দেখিল। মৃতদেহ দারোগার নিকট লইয়া যাইতে তাহাদিগকে উপদেশ দিল। বীরেন পাঠশালায় গেল। পাইকরা সকলেই আসিয়া মৃতদেহ লইয়া থানায় গেল।

তাহার পর যথারীতি বিচার হইয়া বীরেনের প্রাণদণ্ড হইয়া গেল। সে শোচনীয় ঘটনার আনুপূর্ব্বিক বিবরণ আর লিপিবদ্ধ করা হইল না।

# আত্ম-বোধ

সকলেই গ্রামে ফিরিয়া আসিয়া আবার আপনাপন কাজে যোগ দিল। চিত্ত বীরেনের জন্য কয়েকদিন খুব কাঁদিল, শেষে বীরেনের কাজটাকে আপনার কাজ মনে করিয়া অক্লান্ত ভাবে বিদ্যালয়ে শিক্ষা দিতে লাগিল। দেবিদাস স্বকাজে ব্যস্ত হইয়া পড়িল। শুধু রমেশ মনের ভিতর অবিরত একটা আকুল ক্রন্দন শুনিতেছিল, তাহার সমস্ত চিন্তা ও কর্ম্ম সে আকুল ক্রন্দনে ভাসিয়া গেল।

বীরেনের সহিত রমেশ একসঙ্গে তাহার কর্ম্ম জীবন আরম্ভ করিয়াছিল, আজ বীরেন নাই রমেশ তাহার কর্ম্মের মধ্যে একটা মহাশূন্য দেখিতে পাইল। সে শূন্যতা তাহার

নিকট অত্যন্ত নিদারুণ বোধ হইল। একটা অভাব, বেদনা তাহার হৃদয় তোলপাড় করিতে লাগিল। কর্ম্মে আর তাহার তৃপ্তি নাই। তাহার হৃদয়ের ভিতর হইতে একটা শূন্যতা, একটা অভাব, ও অভাবজনিত একটা ব্যাকুল ক্রন্দন উঠিয়া জগৎময় পরিব্যাপ্ত হইল।

বাতাসের শব্দ, তরুমর্ম্মরধ্বনি সবই তাহার আকুল ক্রন্দনকে প্রতিধ্বনিত করিল। সততই তাহার মনে অন্তিম কালে বীরেনের সেই আবেগপূর্ণ মুখ জাগিয়া উঠিতেছিল।

বীরেন যেন সততই হাসিতে হাসিতে তাহাদের নিকট বিদায় চাহিতেছে, আর সে তাহাকে কিছুতেই বিদায় দিতে পারিতেছে না। যাহার সহিত হাত ধরিয়া সে কর্ম্মপথে চলিতে আরম্ভ করিল, তাহাকে কি বলিয়া পথের মাঝখানে নিষ্ঠুর ভাবে পরিত্যাগ করিয়া চলিবে! সে কিছুতেই বিদায় দিল না। শেষে সে তাহার অনুনয় অগ্রাহ্য করিয়া আপনি মৃত্যুকে বরণ করিয়া লইল তখন তাহার মুখ কি সৌম্য, কি শান্ত, কি উজ্জ্বল দেখাইল! তাহার অন্তিম কালের হর্ষোৎফুল্ল মুখ, তাহার ঈষৎ নিমীলিত নয়ন, রমেশ প্রত্যক্ষ দেখিতেছিল এবং তাহার হৃদয়ের অন্তঃস্থল হইতে একটা হাহাকার উঠিয়া বাতাসে মিশিয়া যাইতেছিল। কতদিন এইরূপে কাটিল। সে কাজ করিতে চেষ্টা করিল, কর্ম্মের উত্তেজনার মধ্যে তাহার দুঃখ ভুলিতে চেষ্টা করিল, কিন্তু কাজ করিতে করিতেও তাহার চক্ষু অশ্রুসজল হইয়া আসিত, তাহার শোকার্ত্ত হৃদয়

অবসন্ন হইয়া আসিত, কাজে তাহার স্ফূর্ত্তি ছিল না। সে বেশী কথা কহিতে এখন ভাল বাসেনা, অবসর পাইলেই একলা আপন মনে ঘুরিয়া বেড়ায়। হৃদয়ের সহিত কথা কহিয়া তাহার দুঃখভার লাঘব করিতে চেষ্টা করে।

একদিন অনেক দূর এরূপে সে চলিয়া গিয়াছিল। তখন সন্ধ্যা হইয়াছে। একটা ছোট নদীর ধারে সে চুপ করিয়া বসিয়াছিল। প্রশান্ত জল। শুধু কূলে আসিয়া জল একটু চঞ্চল হইয়া অশ্রান্ত ভাবে কুল কুল শব্দ করিতেছিল। ধীর বাতাস। উপরে উদার উন্মুক্ত আকাশ। চারি দিক্ শান্ত ও বিষাদপূর্ণ। কাহার জন্য সে কাঁদিতেছিল। সে এখানে নাই। ঐ সুদূরে যেমন কুটীরে আলো জ্বলিয়া আবার নিবিয়া গেল, সেরূপ দুদিনের জন্য সে আসিয়া আপনার হৃদয়ের অন্ধকার গাঢ় করিয়া আবার চলিয়া গেল। আপনার হৃদয়ের গাঢ় অন্ধকার কি দূর হইবে না! হৃদয় কিছুতেই বুঝে না। কতক্ষণ সে বসিয়া ভাবিতে লাগিল।

নদীর তরঙ্গগুলা তটকে আঘাত করিয়া কোন্ দূরে চলিয়া গেল, সমস্ত জঞ্জাল কোথায় ভাসাইয়া লইয়া নদী অনন্তের দিকে ছুটিল। মানুষও সেরূপ অনন্তের পথে ছুটিতেছে, আত্মীয় স্বজন তাহাকে নদীতটের মত বাঁধিয়া রাখিতে চাহে, সে বাঁধন ভাঙ্গিয়া ছুটিতেছে! নদী-তট ক্ষণকালের জন্য তরঙ্গকে ধরিয়া রাখিয়াছে, কিন্তু সে পরক্ষণেই হাসিয়া ছলিয়া তাহাকে আঘাত করিয়া অগ্রসর হইয়াছে। তটের দিকে

ফিরিয়া চাহিতেছে না। সমস্ত সুখ, দুঃখ, আকাঙ্ক্ষা তটের স্মৃতির মত এক অকূল সাগরে বিলীন হইবে, এক ভৈরব কল্লোলে জীবনের যত ক্ষুদ্র তান একেবারে নিঃশব্দ হইবে। জীবনের সেই খানেই সমাপ্তি, সেই খানেই পরম আনন্দ। সেই সমাপ্তির কথা ভাবিয়া তাহার হৃদয় একটু আসান পাইল। এ আনন্দ সে বহু কাল পায় নাই, তখন রাত্রি অনেক হইয়া গিয়াছিল। সে অতদূর কখনও যায় নাই এবং সে গ্রামও তাহার অপরিচিত ছিল। যে কুটীরে সে আলো দেখিয়াছিল, সেখানে সে রাত্রির জন্য আশ্রয় ভিক্ষা করিল। সে আশ্রয় পাইল। কৃষকরমণী সে রাত্রে গম পিষিতেছিল। সে তৃণশয্যায় শুইয়া অনেকক্ষণ গম পেষা দেখিতেছিল। সে ভাবিতেছিল,—মানুষের জীবনও ঠিক এই গমেরই মত পেষিত হইতেছে। জাঁতার উপরকার পাথরের মত ঘূর্ণ্যমান ও চঞ্চল সংসার; নীচেকার পাথরের মত অচঞ্চল সমাজ; এই দুইটীর মধ্যে পড়িয়া মানুষের জীবন ক্রমাগতই চূর্ণিত হইতেছে। কিন্তু এই যে চূর্ণ হওয়ার বেদনা, এই যে আপনাকে সংসারের সকলের মধ্যে বিন্দু বিন্দু করিয়া বিলাইয়া দেওয়া, আপনাকে ধ্বংস করার দুঃখ, ইহাই তাহার জীবনের দীক্ষা; ইহাই তাহাকে মরণের পথ দিয়া বাহির করিয়া বিশ্ব জগতের ভোগে লাগিবার উপযুক্ত করিতেছে। সে এই ভাবে জীবভোগ্য এবং সর্ব্বশেষে দেবভোগ্য করিয়া তাহার জীবনকে চরম সার্থকতা প্রদান করিতেছে। সে

ভাবিতে ভাবিতে ঘুমাইয়া পড়িল। আজ তৃণশয্যায় তাহার যে ঘুম হইল বহুকাল সেরূপ সে ঘুমায় নাই।

# সেবা ও সাধনা

রমেশের জন্য সকলেই গত রাত্রি হইতে বিশেষ চিন্তিত হইয়াছিল। তাহারা, মাষ্টার মহাশয়ের বাটীতে, উহাকে খুঁজিবার জন্য কে কোন্ দিকে যাইবে ইহা পরামর্শ করিতেছিল, এমন সময়ে রমেশ তাহাদের নিকট উপস্থিত হইল। রমেশের মুখে বিষাদের চিহ্ন না দেখিতে পাইয়া সকলেই মনে মনে খুব আনন্দিত হইল। কিন্তু কেহই কোন কথা কহিল না। রমেশ যেন একবারে নূতন মানুষের মত তাহাদের সম্মুখে আসিল। তাহাদের সকলেই কাজ কর্ম্ম সম্বন্ধে আবার আলোচনা করিতে লাগিল। নূতন আর কোন্ কাজে হাত দেওয়া যাইতে পারে, রমেশ তাহার সম্বন্ধেও কিছু বলিল। সকলেই একটু অবাক্ হইল। রমেশ এক দিনে কোথায় যাইয়া এরূপ পরিবর্ত্তিত হইয়া আসিল, কেহই তাহাকে সে কথা জিজ্ঞাসা করিতে পারিল না। তাহার যে অত দুঃখ হইয়াছিল, সে কথা তাহাকে স্মরণ করাইয়া দিতে কাহারও ইচ্ছা হইল না। মাষ্টার মহাশয় কতদিন তাহাকে সান্ত্বনা দিতে চেষ্টা করিয়াছিলেন,

কিন্তু সফল হন নাই। আজ রমেশ শান্তি লাভ করিয়াছে দেখিয়া তাঁহার সর্ব্বাপেক্ষা অধিক আনন্দ হইল।

বৈকালে আবার সকলেই মাষ্টার মহাশয়ের বাটীতে সমবেত হইয়াছে। চিত্ত তাহার বিদ্যালয়ের কয়েক জন ছাত্রের গুণ কীর্ত্তন করিতেছে। ছাত্রদের মধ্যে দুই তিন জনও ঘরে বসিয়া রহিয়াছে। তাহারা একে একে একটা কবিতা আবৃত্তি করিয়া গেল; এক জনের আবৃত্তিকে তাহারা বিশেষ প্রশংসা না করিয়া থাকিতে পারিল না। চিত্ত তাহাদের প্রশংসা শুনিয়া আনন্দে অধীর হইল, তাহাদিগকে ছাত্রাবাসে ফিরিয়া যাইতে বলিয়া আরও প্রশংসা আরম্ভ করিয়া দিল। রমেশ দেবিদাসকে কহিল—আমার বোধ হচ্ছে এই ছেলেটী ভদ্র ঘরের, নীচ জাতের নয়। ওকেই ত আমরা সেই দুর্ভিক্ষের সময়ে রুগ্ন অবস্থায় কুড়িয়ে পেয়েছিলাম, নয়? দেবিদাস কহিল—হাঁ, ওর কি জাত বলেছিল তোমার মনে আছে? রমেশ কহিল—না মনে নাই, চিত্ত তুই জানিস্? চিত্ত কহিল—ওর জাত সে কিছুই বলতে পারে না। তার মা বাপকেও তার মনে নাই। সে তার মাসির বাড়ীতে ছিল। রমেশ কহিল—ওর গলার স্বর, ওর বুদ্ধি যেমন, তা দেখে আমি ঠিক বলছি ও ভাল জাতের ছেলে। চিত্ত কহিল—আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম, 'তোর মা বাপ আছে কিনা জানিস্?' সে বল্লে তার মাসি তাকে বলেছিল তাকে মার কাছে নিয়ে যাবে—মাসির তখন

ভারী অসুখ। তার পর মাসি কোথায় গেল সে জানে না। তার মাও কোথায় থাকে কিছুই জানে না। তার মা নিশ্চয়ই আছে। খোঁজ করে দেখা উচিত।

হঠাৎ দেবিদাসের, মনের ভিতর একটা সন্দেহ উপস্থিত হইল। সে কিছুক্ষণ অন্যমনস্ক হইয়া ভাবিতে লাগিল। একবার মনে মনে ভাবিল, গুরুচরণ যে ছেলেটির কথা বলেছিল, সে নয় ত? তার কথা সেত অনেক দিন ভুলিয়া গিয়াছিল। এখন ক্ষণকালের জন্য মনে করিল ঐ ছেলেটিকেই গুরুচরণ খুঁজিতেছে। কিন্তু তাহার মনে অবসাদ আসিল, যখন সে স্মরণ করিল যে ছেলেটি এত ছোট কখনই হইতে পারে না। গুরুচরণ বলিয়া দিয়াছিল তাহার বয়স এখন কুড়ি হইতেও পারে। অনেকক্ষণ পরে রমেশ কহিল—দেখুন, মাষ্টার মহাশয়, আমার মনে হয় আগে আপনাকে তৈয়ারী না করে পরের সেবা করতে নাই। আমি এত দিন পরে আমার জীবনের খুব একটা বড় ভুল বুঝতে পারলাম। মাষ্টার মহাশয় কহিলেন—কি ভুল, ভুলটা কি করে ধরলে? রমেশ কহিল—আমি এত-দিন আমার নিজের মনের দিকে না চেয়ে পরকে লইয়া ব্যস্ত ছিলাম। কত লোকের সেবা করেছি, কত রোগীকে শুশ্রূষা করেছি, কত রোগীকে মৃত্যু হইতে রক্ষা করেছি, কত রোগী আমার সম্মুখে পড়ে মরিয়া গিয়াছে, কিন্তু আমাদের এক বন্ধু মারা গেল অমনি আমাদের হৃদয় শোকে উথলে উঠল! অন্য লোক মারা গেলে আমাদের ত এত দুঃখ হইত না।

আমার নিজের এমন দুঃখ হয়েছিল যে একবারে আত্মসংযম হারিয়েছিলাম। সমস্ত কাজ কর্মকে, দুঃখ একেবারে এক ফুৎকারে উড়িয়ে দিল। আমি এতদিন মনে করতাম কাজটা আমার জীবনের চরম লক্ষ্য, কাজেই আমার পরম শান্তি, কিন্তু এ দুঃখ পেয়ে কাজটা হাল্কা হয়ে তুলার মত উড়ে গেল। কাজ আরম্ভ করে দিয়েছিলাম, একবারও ভাবি নাই কাজের গোড়া পত্তনটা কেমন গড়া হয়েছে। দুঃখ এসে যখন গোড়া পত্তনটা ভেঙ্গে দিলে তখন কাজে আর শান্তি পেলাম না। মনই কাজের গোড়া পত্তন, মন না গড়ে কাজে নামতে নেই।—দেবিদাস কহিল—তা কেন? কাজ করতে করতে মন আপনা আপনিই গড়ে উঠে। ডাঙ্গায় বসে সাঁতার শিখে তার পর জলে নামব, এ যেমন কথা, আগে মন গড়ব তার পর কাজে নামব এও সেই রকম। জলেই সাঁতার শিখতে হয়, তেমনি কাজের মধ্য দিয়েই মনকে গড়তে হয়।

রমেশ কহিল—আমিও আগে তাই ভাবতাম। এখন দেখছি আমরা কাজের ভিড়ের মধ্যে মনটাকে একবারে হারিয়ে ফেলি। মনকে না খুঁজে শেষে অনুতাপ করি। সাঁতার শিখতে গিয়ে অতল জলে নেমে হাবুডুবু খাই। জলে খুব হাত-পা ছুঁড়ি, শেষে হয়ত ডুবে মরি। আমি এই কদিনে স্পষ্ট বুঝেছি, মন না গড়ে কাজে নামলে, কাজে শান্তি থাকে না, শুধু অসংযম, কোলাহল হয়। মনেও সেরূপ আনন্দ পাওয়া যায় না। দেবিদাস কহিল—আমার ত তা হয় না।

আমি ত কাজে খুব আনন্দ পাই। আমার নাম যশ বাড়ছে কি না বাড়ছে তার দিকে আমি চাই নি। আমি রোগী দুঃখী দরিদ্রের সেবা করে এমন একটা আনন্দ পাই যা হতে আমার মন কিছুতেই বিচলিত হয় না। আমাদের বন্ধুকে আমরা হারালাম। দুঃখ হয় নি বললে মিথ্যা কথা বলা হয়। কিন্তু আমি কাজে খুব ব্যস্ত হয়ে পড়লাম, দুঃখ কোথায় চলে গেল। রমেশ কহিল—আমার বোধ হয় তোমার মনকে তুমি ঠিক বুঝতে পারছ না, দুঃখের সঙ্গে বোঝা পড়া করা উচিত, ওকে চাপা দেওয়া ঠিক নয়। ছাই ঢাকা আগুন যে কখন্ জলে উঠবে তার ঠিক নেই। যাক্—তোমার মন তুমি নিজেই ভাল বুঝবে। আমি কি বলব। মাষ্টার মহাশয়, আপনি কি বলেন, কাজের ভিতর দিয়েই কি মন গড়ে উঠে? মাষ্টার মহাশয় কহিলেন—সব সময়ই মন যে কাজের ভিতর দিয়ে গড়ে উঠ্‌বার সুযোগ পায় তা নয়। অনেক সময়েই কাজের গোলমাল চরিত্রগঠনের অন্তরায় হয়। আমরা হিন্দু; হিন্দু চরিত্রগঠনের ব্যবস্থা আগে করেছে; তার পর ব্যক্তির চরিত্র গঠিত হয়ে গেলে তার কাজ কর্ম্মেরও ব্যবস্থা দিয়েছে। আমাদের আগে শিক্ষা, দীক্ষা, ব্রহ্মচর্য্য, তার পর কাজকর্ম্ম, গার্হস্থ্য জীবন। ব্রহ্মচারীর ব্রত চরিত্র-গঠন, গৃহস্থের ব্রত—সমাজসেবা। আগে চরিত্রগঠন, তার পর সমাজসেবা। ব্যক্তিজীবনে হিন্দু এই ক্রমবিভাগই নির্দ্দেশ করেছে। তার পর ব্যক্তিজীবনে এমন সময় আসে

যখন গৃহীর সমাজ সেবা চরিত্রের উন্নতির পক্ষে অন্তরায় হয়। তখন সে সংসার ত্যাগ করে ধ্যান, ধারণা, শিক্ষা, দীক্ষা, প্রভৃতির দ্বারা সমাজের মঙ্গল সাধনে ব্রতী হয়। ব্রহ্মচর্য্যাশ্রমে চরিত্র গঠন ও সেবা করিবার অধিকার লাভ, গার্হস্থ্য আশ্রমে নিষ্কাম সেবা ব্রত ও নিষ্কাম সেবার মধ্য দিয়ে চরিত্র গঠন, পরবর্ত্তী আশ্রমে শিক্ষা, দীক্ষা প্রভৃতির দ্বারা সমাজ সেবা ও মুক্তিসাধন—এই উপায়েই হিন্দু আপনার নিজের ব্যক্তিত্ব গঠন ও সমাজের মঙ্গল সাধন করিত।

চিন্তা জিনিসটা কর্ম্মকে ছেড়ে নিজেকে যদি নিঃসঙ্গ করে ফেলে তাতে সেই মানুষের জীবনও নিঃসঙ্গ হয়ে উঠে, তখন মানুষের চিন্তাই সর্ব্বস্ব হয়ে উঠে, কাজ করবার প্রবৃত্তি আর থাকে না। বুদ্ধদেবের জীবনে প্রথমটা চিন্তার নিঃসঙ্গত্ব এসে ছিল। কিন্তু তিনি শেষে বুঝেছিলেন যে নিজেকে কর্ম্ম জগতের বাইরে একটা তত্ত্বময় জীবনের মধ্যে বদ্ধ করে রাখলে মানুষ কিছুতেই প্রকৃত মানুষ হইতে পারে না। জীবনের চরম লক্ষ্য-ধ্যান-ধারণা-ময় একটা অপ্রাকৃত কূটস্থ জীবন লাভ করা নয়। তাহার চরম লক্ষ্য ভাল লোক হওয়া, সমাজ সেবক, ত্যাগী কর্ম্মী হওয়া। তাই তিনি যখন বুদ্ধত্ব লাভ করলেন অর্থাৎ আধ্যাত্ম জীবনের নিদ্রা হতে প্রবুদ্ধ হলেন তখন তিনি দেখলেন যে জগতের জীব জড় সমস্ত নিয়ে, সমস্তর সঙ্গে সম্বন্ধ রেখেই মানুষ মানুষ হয়। অর্থাৎ বুদ্ধ হয়ে চোখ মেলে তিনি মানুষকে বাহিরে সমাজ সংস্কার প্রভৃতির দিকেই চেয়ে দেখতে বললেন।

রমেশ কহিল—আমরা শিক্ষা, দীক্ষা কিছু লাভ করি নাই, আমাদের চরিত্র গঠন হয় নাই, অথচ আমরা মনে করছি আমরা নিষ্কাম সেবাব্রত ধারণের অধিকারী হইয়াছি ;—এইটা প্রধান ভুল।

দেবিদাস কহিল—রোগ দুঃখ দৈন্য যন্ত্রণার মধ্যে কাজ করতে করতে মানুষের মনে স্বভাবতঃই একটা বৈরাগ্য না এসে পারে না। কাজটা হয়ত আরম্ভে সকাম ছিল, শেষে নিষ্কাম হবেই। বুদ্ধদেব স্বয়ং তাঁর চরম জ্ঞান লাভ করেছিলেন,—শিক্ষা দীক্ষা হইতে নহে, মানুষের রোগ দুঃখ মৃত্যু সম্বন্ধে চিন্তা করে। দীন হীন পতিতদের মধ্যে কাজ করতে করতেই মানুষের মন স্বভাবতঃই একটা নম্র, নীরব বেদনায় পরিপূর্ণ হয়ে উঠে, তখন তার আধ্যাত্মিক উন্নতি খুব সহজ হয়।

বুদ্ধ, খৃষ্ট, চৈতন্য সকলেই এইজন্য দীন দরিদ্র পাপী তাপীদের খুব ভাল বাসতেন। তাঁরা বলতেন—ইহাদের সেবা করতে শিখলে ভগবানের সেবায় অধিকার হয়। প্রেম ধর্ম্ম শ্রেষ্ঠ ধর্ম্ম, আর প্রেমধর্ম্মের শিক্ষাই—সেবা।

মাষ্টার মহাশয় কহিলেন—সেরূপ সাধনা না থাকলে দীন দরিদ্রকে ভগবান্ বলে সেবা করা খুব কঠিন। ভগবানের সর্ব্বভূতে আমি, আমাতে সর্ব্বভূত, এই কথার উপলব্ধি করার পূর্ব্বে অনেক সাধনার প্রয়োজন। সেবার ভিতর দিয়ে যে হয় না, তা আমি বলছি না। কিন্তু এটা মনে ধরে রাখতে হবে, যে সেবা যদি সাধনার অঙ্গ না হয় তবে সেটা কোলাহল

ভিন্ন আর কিছুই নয়। তাহাই চরিত্র গঠনের প্রধান, অন্তরায়।

দেবিদাস ভাবিতে লাগিল, তাহার জীবনে সে সেবাকে সাধনার অঙ্গ করিতে পারিয়াছে কি না। সে উঠিয়া পড়িল, আপনার বাটীর দিকে চলিতে লাগিল। তাহার মন বাটীর দিকে ছিল না; একটা দুরূহ প্রশ্নের তাহাকে মীমাংসা করিতেই হইবে—এই প্রশ্নটাই তাহার মনকে অধিকার করিয়াছিল। যখন তাহার বাটীর ঘরের টেবিলের সম্মুখে চেয়ারে আসিয়া সে উপবেশন করিল তখন তাহার বোধ হইল সে পথটা যেন বিনা আয়াসেই হাঁটিয়া আসিয়াছে। চেয়ারে বসিয়া সে ভাবিল, এইবার বুঝি সে একটা সিদ্ধান্তে উপস্থিত হইতে পারিবে। ভাবের পর ভাব আসিয়া তাহার হৃদয়কে অভিভূত করিল, সে কোন কূল কিনারা পাইল না। অবশেষে ভাব গুলিকে সংবদ্ধ করিবার জন্য সে টেবিলের সম্মুখস্থ দৈনন্দিন লিপির আশ্রয় লইল। লিখিতে আরম্ভ করিয়া তাহার চিন্তাগুলি বেশ স্পষ্ট হইয়া আসিল। তাহার চিন্তাধারা কিরূপভাবে প্রবাহিত হইয়াছিল আমরা তাহা তাহার দৈনন্দিন লিপি হইতে নিম্নে প্রকাশ করিলাম।

---

# প্রেম ধর্ম্ম

২রা অগ্রহায়ণ—এই বিশ্ব সংসারে সমস্ত জীবের মধ্যে যে ভগবানের প্রকাশ, হিন্দু ধর্ম্ম ইহাই আমাদিগকে শিক্ষা দিয়েছে; কিন্তু এই অনুভূতি অনেক সাধনা সাপেক্ষ। আব্রাহ্মণ চণ্ডালে যে পরম পুরুষের অধিষ্ঠান, ইহা উপলব্ধি করা সাধনার চরম লক্ষ্য। হিন্দুসমাজ এই জ্ঞানের বিকাশের সুযোগ বিধান করেছে। শুধু মানুষ নহে, কীট পতঙ্গ, স্থাবর জঙ্গম সবেতেই যে ভগবানের স্বরূপ পাওয়া যায়, এই জ্ঞান হিন্দু সমাজ বিকাশ সাধন করেছে।

আমরা মহাদেবীর সহিত যে সিংহের পূজা করি, লক্ষ্মীর সহিত যে পেচকের পূজা করি, সরস্বতীর সহিত যে হংসের পূজা করি, কার্ত্তিকের সহিত যে ময়ূরের পূজা করি, গণেশের সহিত যে ইঁদুরের পূজা করি, আমাদের ব্রহ্মার সহিত হংসের পূজা, বিষ্ণুর সহিত গরুড়ের পূজা, মহাদেবের সহিত বৃষের পূজা, এ সকলেরই মূল আমাদের বিশ্বাস ভগবানের স্বরূপ শুধু মনুষ্যে নহে, সব জীবেই প্রকাশিত। আমরা যে বিশ্বাস করি, মানুষ আপনার কর্ম্মফল অনুসারে প্রাণী ও কীট পতঙ্গের দেহ অবলম্বন করে, স্বয়ং বুদ্ধদেব যে সমস্ত প্রাণিদেহ অবলম্বন করে শেষে মনুষ্য শরীর লয়ে প্রাণী হিংসা বিরোধী ধর্ম্ম প্রচার করেছিলেন, এখনও যে জৈনগণ ঈর্য্যা, ভাষা, এষণা, আদান,

নিক্ষেপণ ও উৎসর্গ প্রভৃতি পাঁচ সমিতি অবলম্বন করিয়া অহিংসা ধর্ম্মসাধন করেছেন, আমরাও যে নবান্নের দিন কাক কুকুরকে ভোজন না করিয়ে অন্ন গ্রহণ করি না, ইহাদের মর্ম্ম আর কিছুই নহে—ভগবান্ সর্ব্বভূতে, এই তত্ত্ব। এই তত্ত্বের মহত্ত্ব আমরা এখন ভুলেছি। তত্ত্বের গভীরতা আমরা হৃদয়ঙ্গম করতে পারছি না। দেশের হৃদয়কে একবার ঐ তত্ত্বের মহিমার দিকে চালিত করতে হবে। এত বড়, এত মহৎ, এত গভীর, একটা তত্ত্ব আমরা আবিষ্কার করতে পেরেছিলাম, আর তাকেই আমরা এখন ছেড়ে দিয়াছি। আমাদের মাথা হেঁট ইহাতে হইবে না ত কিসে হবে? নিজের হৃদয়ের জিনিষের সহিত শ্রদ্ধা হারাইলে আমরা ছোট হব না কি বড় হব? হিন্দুর সংসার ছিল শুধু আপনার স্ত্রী পুত্র পরিবার নহে, শুধু আব্রাহ্মণ চণ্ডাল অতিথি লয়ে নহে, শুধু মানুষ লয়ে নহে, হিন্দুর সংসার ছিল, পশু পক্ষী কীট পতঙ্গ লয়ে—এত বড় একটা সংসার হিন্দু পেতেছিল।

আর সে সংসার কিসে পরিণত হয়েছে? এখন সংসারে আপনি ও আপনার স্ত্রীপুত্র ছাড়া আর কেহ নাই। হিংসা দ্বেষ রেষারেষি হিন্দুর সোণার সংসারকে ছারখার করেছে। সেবা, মৈত্রী, করুণা সে সব কোথায়? দলাদলি, রেষারেষি, জয় পরাজয়, হিন্দুর যুগযুগান্তরের কত সাধনা, কত প্রয়াসকে হিংসার অতলস্পর্শ গহ্বরে নিক্ষেপ করে তাণ্ডব নৃত্য আরম্ভ করেছে। হিন্দু এখন প্রেমের ধর্ম্মকে বিসর্জ্জন দিয়েছে, হিংসা

ধর্ম্মকে বরণ করেছে, দেশের পর্ণ কুটীরে এখন কপোত যুগল সুখে বিশ্রাম করে না, সেখানে বসিয়া এখন শোণিতপিপাসু শ্যেন পক্ষী আপনার আহার খুঁজছে। অত্যাচার, নির্য্যাতন, দুর্ব্বল পীড়ন, ইহাই এখন ধর্ম্ম। হতভাগ্যের করুণ ক্রন্দন, দীন দরিদ্রের কাতর আর্ত্তনাদে আমার হৃদয় এখন কম্পিত হয়ে উঠছে। আর পারি না শুনতে—এই মর্ম্মস্পর্শী সহস্রধা-ভিন্ন-হৃদয় দীন দরিদ্রের করুণ ক্রন্দন। এই ক্রন্দন শুনতে শুনতে আমি উন্মাদ হয়ে পড়ছি। ভগবান্ তুমি আমাকে প্রেম দিয়েছ, আমাকে পরের ক্রন্দন শুনে কাঁদিতে শিখিয়েছ, আমাকে শক্তি দাও নাই কেন ?

আমি কত দীন দরিদ্রের সেবা করলাম, এখনও যে নিত্য নূতন হাহাকার উঠছে। এ যে অনন্ত হাহাকার, অনন্ত ক্রন্দন! আমি যে অল্পশক্তি, কত কাজ করব, হাজার হাত দিয়া সেবা করলেও যে ক্রন্দন থামবে না, এ যে অসাধ্য সাধন। দীন হীন কাঙ্গাল আমি, আমি কি দিয়ে সেবা করব—আমার শক্তি নাই, অর্থ নাই, আমি যে নিজেই একজন পরমুখাপেক্ষী ভিক্ষুক। ভগবান্ হৃদয়ে করুণা দিয়ে তুমি কি আমাকে শুধু যন্ত্রণা উপভোগ করিয়ে উন্মাদ করবার জন্য সৃষ্টি করলে ?

আমি প্রেমের মন্ত্রে দীক্ষিত হয়েছি, প্রেম ধর্ম্মের সাধন করছি। প্রেম আমাকে শক্তি দিবে। আমি বিশ্বজননীর কাছে, বিশ্বপ্রেম পেয়ে অসীম শক্তি পাব। আয় মা, প্রেমময়ী মা আমার, মা আমাকে সব প্রেম দে, আমার হৃদয়ে করুণা-

প্রবাহ অজস্র ঢেলে দে, তবেই ত আমি শক্তি পাব। তুই ত মা শক্তিপ্রতিমা প্রেমময়ী বিশ্বজননী, প্রেমময় ঋষিকীর্ত্তন গান করে তোকে বিষ্ণুর করুণারূপে পেয়েছিল, তোকেই ত তাঁর কমণ্ডলুতে অমৃত রূপে রেখেছিলেন! আর মহাদেব, যাঁর চরণ তলে সমস্ত দেবতা মস্তক নত করিয়াছে, তিনি তোকে তাঁর মস্তকে জটারূপে ধারণ করেছিলেন। তার পর ভগীরথের তপস্যায় তুষ্ট হয়ে সরস্বতী যমুনা-জলসম্পূর্ণা অমলা শীতলা কলুষহারিণী পতিতপাবনী জাহ্নবীরূপে তুই মর্ত্ত্যে অমৃত ঢালতে এসেছিস্! আয় মা হৃদয়ে আমার, তোর অমৃত-ধারায় আমার হৃদয় শীতল ও পবিত্র হউক—তোর জলকল্লোল আমার কর্ণে প্রেমমন্ত্র ধ্বনিত করুক। তোর সঞ্জীবনী স্পর্শে আমার দুর্ব্বল প্রাণে শক্তিসঞ্চার হউক—তখন আমি করুণা ধারায় জগৎ ভাসিয়ে বেড়াব, জগতের সমস্ত দুঃখ, শোক, তাপকে আমি শীতল করতে পারব, সমস্ত পাপ কলুষকে হরণ করতে শিখব, ক্ষত-বিক্ষত শতধা-ছিন্ন-অতুরের অঙ্গে অমৃত ঢালব, আমি তখন পতিতকে সান্ত্বনা দিতে, তাকে পবিত্র করতে শিখব, কঠিন হৃদয়ে প্রেমবারি সিঞ্চন করে তাকেও শ্যামলা ধরণীর মত প্রেম পুষ্প ফলে শোভিত করতে পারব।

করুণাময়ী মা আমার, দে আমাকে তোর সেই পতিতোদ্ধারিণী কলুষনাশিনী সর্ব্বদুঃখবিনাশিনী শক্তি। আমার অঙ্গে অঙ্গে তোর ভীম তরঙ্গ অক্লান্ত আবেগে নেচে উঠুক, আমার অঙ্গের স্পর্শে পাষাণহৃদয় শতধা ছিন্ন হউক, পাষাণ

দ্রবীভূত হউক। তোর অনন্ত তরঙ্গের মত আমাকে অনন্ত হস্ত দে, আমার অনন্ত হস্ত দিয়ে সেবা না করতে পারলে এ জগতের দুঃখ যন্ত্রণা যে দূর হবে না, এ জগতের পাপ তাপ যে শীতল হবে না। তোর অমল, শীতল অনন্ত তরঙ্গের দুর্নিবার আকুল আবেগে আমি এই কঠিন জগতের উপর উচ্ছ্বসিয়া পড়তে চাই—তবে আমার হৃদয় জুড়াবে, তবে জগৎ জুড়াবে।

---

## বিশ্বমাতৃকা

৩রা অগ্রহায়ণ—আমার সেবা-বাসনা একটা জ্বালাময় তৃষ্ণা হয়েছে। সাবধান মন, দেখিস্ তুই যেন বিপথে না যাস্। সেই কথাটা সর্ব্বদা মনে রাখিস্ সেবা যেন তোর সাধনা হয়। সেবার তৃষ্ণা তোর বিকার নয় ত? তুই যে সেবা করছিস্, আপনার প্রেয় জ্ঞানে না শ্রেয় জ্ঞানে? তুই ভাবিস্ যে তুই আনন্দ পাস, ভেবে দেখিস্ সে আনন্দ ক্ষণিকের জন্য, সে আনন্দ অপূর্ণ, না সে আনন্দ শাশ্বত, পূর্ণ। না,—আমি শ্রেয় জ্ঞানে সেবা করি না, আমার ভালবাসা, সেবা ভক্তি আমি অযাচিত ভাবে দান করি, আমি দীন, দরিদ্র, দুঃখী-দিগকে আমার ভালবাসা অর্পণ করি, আর সেই অর্পণ করাই আমার দানের সার্থকতা—আমার আত্মদানেই তৃপ্তি, সেই তৃপ্তি আমার অন্তর জ্ঞান ও আনন্দে পরিপূর্ণ করে দেয়।

কিন্তু সাবধান, মাঝে মাঝে অহঙ্কার যে হৃদয়ে আসে, তখন আমি তৃপ্তি পাই না, তৃপ্তির অবসানে যে জ্ঞান আসে তা পাই না, তখন অন্তর হতে একটা হাহাকার উঠতে থাকে। আমি মাঝে মাঝে দান করে কিছু গ্রহণ করবার জন্য অধিক ব্যাকুল হই, নিজের তৃপ্তির অনুসন্ধান করি; দেওয়াতেই যে দেওয়ার সার্থকতা তা মাঝে মাঝে ভুলে যাই, তখন সেবার আকাঙ্ক্ষা একটা চরম বিকার হয়ে দাঁড়ায়, তখন সেবা একটা স্বার্থের ব্যাপার হয়ে উঠে। সেবার সহিত সাধনার তখন চরম বিয়োগ সাধিত হয়। সেবার দ্বারা আত্মদান না করে, আমি আমিকেই তখন প্রতিষ্ঠিত দেখতে যত্নবান্ হই। তখন জগৎ একটা জ্ঞানানন্দ পুষ্প ফলে সুশোভিত স্নিগ্ধ উপবন না হয়ে একটা শুষ্ক ভীষণ মরুভূমি হয়ে দাঁড়ায়। আমি উষ্ট্রের মত একটা কর্ত্তৃত্বের বোঝা পৃষ্ঠে লয়ে সেবা তৃষ্ণার দ্বারা তাড়িত হয়ে যাহাকে মনে করি অমৃত সরোবর, তাহার দিকে ছুটতে থাকি, মনে ভাবি সুশীতল জল পাব, কিন্তু সে যে মৃগতৃষ্ণিকা। তখন কি তীব্র জ্বালা, কি ভীষণ যন্ত্রণা! আমার আমিত্বের মরুভূমে আমি তখন ছট্ ফট্ করতে করতে মৃতপ্রায় হই।

প্রেমময়ী জগৎজননী, তুমিই তখন এসে এই মরুভূমিতে প্রেম বারি সিঞ্চন করে অমৃত সাগরের সৃষ্টি কর, আমার মাথা হতে অহঙ্কারের বোঝা নামিয়ে দিয়ে আমাকে মুক্ত কর—আমাকে বুকে করে স্নেহার্দ্র কণ্ঠে তিরস্কার কর—ছি ওদিকে

যেওনা, ও যে ভুল, ও যে মায়া-মরীচিকা—ওখানে গেলে মৃত্যু, আমার কোলে এস, তোমাকে প্রেম দেব, জ্ঞান দেব, জীবন দেব।

মা, তোমার বুকে এসে আমি তখন আমার ভুল বুঝতে পারি। আমার জ্বালার নিবারণ, যন্ত্রণার প্রশমন হয়, আমার হৃদয় প্রেমামৃত পান করে তখন তৃপ্ত হয়। আমার তখন অহঙ্কার থাকে না, আমার কথা তখন ভুলে যাই, আমিত্বের ক্ষান্তি হয়—আমি তোমার গলা আঁকড়ে জড়িয়ে থেকে, তোমার জ্ঞান—প্রেম—স্তন্য - পীযূষ পান করতে করতে অনুভব করি—এ জগৎটাই আমার সৃষ্টি, মা যেমন সন্তানকে স্তন্য দিতেছেন, তেমনি আমার নিজের রক্ত দিয়ে আত্মসৃষ্ট জগৎকে আমি পালন করছি! আমার সৃষ্টি জ্ঞান তখন উন্মেষিত হয়। আমার তখন একটা স্বতন্ত্র অস্তিত্ব থাকে না। মা যেমন সন্তানের মুখাপেক্ষী হয়ে তাহাকে পালন করে, আমিও সেইরূপ পালন ধর্ম্মে ব্রতী হয়ে আমার অস্তিত্ব হারাই, আমার শ্রেয় জ্ঞান তখন থাকে না, আমি শ্রেয় জ্ঞানেই বিশ্ব-মানবের তখন আরাধনা করি। মা যদি আপনার শ্রেয় জ্ঞান হতে সন্তানকে পালন করত, তাহা হলে সৃষ্টি রক্ষা হ'ত না। আমি মার নিকট পালন ধর্ম্ম শিখেছি, আমার অহঙ্কার গেছে, শ্রেয় জ্ঞান গেছে, মাতৃভাব সাধন করে আমার ভেদ বুদ্ধি অহঙ্কার গেছে, সন্ন্যাস এসেছে, আমার এখন দানেই দানের সার্থকতা। আমি এখন আত্মদানেই তৃপ্ত, বিশ্বমাতৃকার সন্তান হয়ে বিশ্ব-

মানবের সেবা করাই আমার সেবার সার্থকতা, ইহাতে আমার চরম আনন্দ।

এসো মা আনন্দদায়িনী বিশ্বমাতৃকা জগদ্ধাত্রিরূপিণী মা আমার, তোমার চরণ কমলের স্পর্শ ধরিত্রীর পাপ তাপকে শীতল করুক, শুষ্ক মরুভূমিকে শস্যশ্যামল করুক, এসো মা সদানন্দস্বরূপিণি, দীন হীন অনাথ তৃষ্ণার্ত্তকে ডেকে অন্ন দাও মা, জল দাও মা, আনন্দ দাও মা—যে অন্ন জল একবার পেলে দুর্ভিক্ষ মহামারীতেও আমরা মৃত্যুঞ্জয় হব সেই অন্ন জল বিতরণ করে আমাদের ক্ষুধা তৃষ্ণা চিরকালের জন্য দূর কর মা তোমার করুণার বারি যমুনা সরস্বতী ভাগীরথী নর্মদা-সিন্ধু কাবেরী রূপে এ মরুভূমিকে অজস্রধারায় প্লাবিত করুক। তোমার ঈষৎ মরুৎহিল্লোলে আন্দোলিত কনক অঞ্চল দিগ্ দিগন্তে হরিদাভ শস্যক্ষেত্র বিস্তার করিয়া দিক্, তোমার আলুলায়িত কুন্তলরাশি, ফল পুষ্পে সুশোভিত স্নিগ্ধ নিবিড় বনানী বিরচন করুক। বালার্কসিন্দূরশোভী, হাস্যপ্রফুল্ল উষার মত তোমার শ্রীমুখদীপ্তি নয়নরঞ্জন স্নিগ্ধ মধুর কিরণ-ধারা বর্ষণ করুক, তোমার স্নিগ্ধ হাসি সুষুপ্ত ধরণীর উপর মনো-মোহকর জ্যোৎস্নারাশি বিকীরণ করুক, তোমার শ্রী-অঙ্গ-সৌরভ দিক্‌বিদিকে অফুটন্ত পুষ্প সৌরভে সমীরণকে আমোদিত, উল্লসিত করুক। তোমার চরণপ্রান্তে উদ্বেলিত নিখিল জীবের হৃদয়সমুত্থিত অসীম ভক্তিতরঙ্গ, দুই হস্তে নিখিল জীবের শুভাশিষ দাত্রী বরাভয় মুদ্রা, কণ্ঠে বিজড়িত ভাবা-

ছন্দঃসূত্র-গ্রথিত সুললিত সাহিত্যের মুক্তাহার, হৃদয়ে বিলম্বিত জ্ঞানবিজ্ঞানসূত্রগ্রথিত প্রেম-করুণার মণি-মুক্তা-মালা। ধনধান্য, রত্ন-সম্পদ তোমার স্বর্ণচেলিরূপে ঝলমল করুক, তমাল-তালী-বনরাজি-সুশোভিত সাগরফেনরেখাঙ্কিত বেলাভূমি তোমার নানাবর্ণ দস্তুর বসন দিগন্তে বিস্তার করিয়া দিক্‌, তুষার-ধবলিত তুঙ্গ হিমগিরি, তোমার মঙ্গল-গর্ব্ব-কিরীট, ঊর্দ্ধ ব্যোমকে স্পর্শ করুক।

এস মা সর্ব্বদুঃখবিনাশিনি, জগত্তারিণি, তোমার বিশ্ব-পালিকারূপ একবার সন্তানের সম্মুখে প্রকাশ কর, আমাদিগকে তোমার স্নেহ-প্রেম-পীযূষ পান করাও—নিখিল সন্তান মিলে এক সঙ্গে এক মনে তোমার রক্তচরণ-কমল দুখানির উপর লুটিয়ে পড়ি।

চিরপৌর্ণমাসী কোমল, কিরণ-ঢালা আমাদের মা, একবার নিখিল-জীবের অনন্ত প্রসারিত ঘন-নীল-চিত্তাকাশে উদয় হও। আমরা বড় ক্ষুদ্র, বড় বদ্ধ, বড় অধীন, আমরা পিঞ্জরাবদ্ধ চকোরের মত পিঞ্জরের কোণে বসিয়া তৃষ্ণার যন্ত্রণায় অধীর হয়েছি—একবার চন্দ্রকোটীসুশীতলা, জ্যোতির্ম্ময়ী, করুণাময়ী হয়ে নীলাম্বরে ভাস মা, আমাদের লোহার শিকল যখন আপনি স্খলিত হবে, পিঞ্জরের দ্বার আপনি খুলে যাবে, আমরা নিরানন্দ পিঞ্জর ত্যাগ করে, উদ্দাম-আবেগে মুক্ত-আকাশে ছুটব, মুক্ত পক্ষ প্রসারণ ক'রে মহাউল্লাসে তোমার দিকে ছুটব, প্রেম-সুধা পান করবার জন্য উধাও হয়ে ছুটব—তোমাকে

মা মা বলে ডাকতে ডাকতে ছুটব। বিশ্ববিপ্লবিনী, তোমার করুণা-সুধার কণা-পরিমাণ পান করে আমাদের পিপাসা মিটবে, হৃদয়ের জ্বালা যন্ত্রণা দূর হবে, প্রাণ শান্ত হবে, আমরা তখন সমস্ত জগৎময় তোমারি দেওয়া প্রেম-কণা বিতরণ করব— তখন আমাদের কোন দ্বিধা দ্বন্দ্ব, বাধাবিঘ্ন থাকবেনা। আমরা আপনা ভুলে পরের সেবা করব, আমরা জগৎপ্রেমে মাতোয়ারা হব। এক জগৎযোড়া প্রেম-সরোবরে বিশ্ব-প্রেমের মহাপদ্ম ফুটে উঠবে—সেই মহাপদ্মের উপর বিশ্ব-মাতৃকার রক্তচরণ শোভা পাবে। আর সমগ্র বিশ্বশুদ্ধ বিস্ময়ভরে তাঁহার সম্মুখে লুটাইয়া পড়িবে।

## এই কি বিশ্বমায়ের মূর্ত্তি

৫ই অগ্রহায়ণ—কই আমিত বিশ্বমায়ের অনুকম্পা পেলাম না! মাও আমাকে অভয় দিলেন না। আমি মার শান্ত প্রসন্ন মূর্ত্তি চেয়েছিলাম, আমি তাঁর নিকট অভয় আশীর্ব্বাদ ভিক্ষা করেছিলাম, কিন্তু একি! তিনি আমাকে রুদ্রমূর্ত্তি দেখাচ্ছেন কেন? আমার প্রতি স্নেহ না দেখিয়ে বিভীষিকা দেখাচ্ছেন কেন? কি ভীষণ কি ভয়ঙ্করমূর্ত্তি! এমন অশোভনা উন্মাদিনী সেজেছ কেন মা? অয়ি অনিন্দ্যবদনে, নানারত্নবিচিত্রভূষণে, তোমার এ পরম কুৎসিত রূপ, এ দিগম্বরী বেশ কেন? তুমি ইন্দু-কান্তি

না হয়ে আজ যে ঘোরা অমানিশি হয়েছ, তুমি চিরাবগুণ্ঠনা ছিলে, আজ অবগুণ্ঠন খুলে, স্বর্ণচেলি খুলে কাণ্ডজ্ঞানশূন্য হয়ে, চিরনগ্না হয়ে করোটি কপাল হাতে লয়ে, তপ্ত সুরা পান করছ —তুমি পিশাচী, ডাকিনী হয়েছ কেন মা! তুমি করুণাময়ী বিশ্বজননী ছিলে, আজ নরশোণিতলোলুপা, ভ্রূকুটি-কুটিলা, অতিবিস্তার বদনা, জিহ্বাললন-ভীষণা, নিমগ্নারক্তনয়না, স্বামি-পুত্র-সর্ব্বহারা, পরপীড়াব্রতা, সর্ব্বনাশী হয়েছ—শান্তি, প্রেম ও ক্ষমা ত্যাগ করে চির-অশান্তি, চিরক্রন্দন, চিরবিনাশকে বরণ করেছ—মুক্তাহার ত্যাগ করে তুমি নরমুণ্ডমালা পরেছ—তোমার লীলা পদ্ম, শঙ্খ, চক্র আজ কোথায়? তুমি যে আজ বিচিত্র-খট্টাঙ্গধরা বিনিষ্ক্রান্তাসিপাশিনী হয়ে সন্তানকে সংহার করতে এসেছ! তোমার অভয়াশীর্ব্বাদ না শুনে আজ সন্তান যে তোমার অট্ট অট্ট হাসি শুনছে, বর চাহিতে গিয়ে তোমার হাতে কৃপাণ আর ছিন্নমুণ্ড দেখ্‌ছে! তোমার মুখে ঢল-ঢল প্রীতি না দেখে, ভীষণ ভ্রূকুটি দেখছে! কোথায় স্বর্ণসিংহাসনে উজ্জল স্বর্ণপ্রতিমা, কোথায় ধূপ-ধূনা পুষ্পগন্ধ, শঙ্খধ্বনি, কনক-প্রদীপের স্নিগ্ধজ্যোতি, আর কোথায় এই উন্মাদিনী, ভয়ঙ্করীর মহাশ্মশানে তাণ্ডব নৃত্য, মহাবহ্নির শত শত মুখে উল্কাপাত, ফেরুপালের চীৎকার ও পিশাচ পিশাচীর বিকট আর্ত্তনাদ!

করুণাময়ি, তুই সন্তানকে ছেড়ে গেলি! আমার হৃদয়ে আর প্রেম নাই, প্রাণে আর শান্তি নাই, তুই আমাকে ছেড়ে গেলি! তবে আমার জীবনের ব্রত নিষ্ফল। আমার নিজের হৃদয়

পাষাণ হলে আমি পরের সেবা করব কি প্রকারে? আমার কি ভীষণ পরিণাম! না আমি অধীর হব না, আমি করুণাময়ীকে ফের খুঁজব। আমার কাজকর্ম সমস্ত ছেড়ে তাঁকে খুঁজিব, তিনি যদি আমায় আবার তাঁর স্নেহকরুণায় অভিসিঞ্চিত করেন, তবে আবার নূতন প্রেমে নূতন বলে কর্ম্ম-জগতে ঝাঁপ দিব—নচেৎ এইখানেই জীবনের শেষ।

মা যেমন সন্তানের জন্য আত্মদান করে সুখী হয়, আমি আমার আত্মসৃষ্টিকে সেরূপ মাতৃভাবে সেবা করতে গিয়াছিলাম; কিন্তু বোধ হয় আমি মায়ের নিষ্কাম সেবাব্রত ভঙ্গ করেছি—মা যে আপনার ইচ্ছা দমন করে, আপনাকে সন্তানের ইচ্ছার দ্বারা সম্পূর্ণভাবে নিয়ন্ত্রিত করে—আমি বোধ হয় আমার স্ব-ইচ্ছাকে সেরূপ দমন করতে পারি নাই, কর্ত্তৃত্বের অহঙ্কার আমার মনে এনে আমার ইচ্ছাকেই প্রবল করেছি।

ভক্ত গাহিতেছে, "ইচ্ছাময়ি তারা, তোমার ইচ্ছায় সব হয়, কে জানে মা তোমার মহিমা। তুমি নিয়ে যাও যে পথে, আমি যাই মা সে পথে, করি সদা তব নিয়ম পালন।" কিন্তু মায়ের মহিমা তিনি যে ইচ্ছাময়ী, সেজন্য নহে। মা আমাদিগকে খেলিতে দিয়াছেন, সংসার-খেলনা দারা-সুত লয়ে খেলিতে দিয়াছেন। আমাদের যেমন ইচ্ছা আমরা সেরূপ খেলিতেছি। মা আপনার ইচ্ছা দিয়ে আমাদের খেলা নিয়ন্ত্রিত করেন নাই। এইখানেই মাতার ত্যাগধর্ম্ম, মাতৃত্বের সন্ন্যাস, মাতার মহিমা। জগতের সমস্ত পাপ গ্লানি মায়ের মহিমা

প্রকাশ করিতেছে। মা আপনার ইচ্ছা সম্পূর্ণ দমন করিয়া, তাঁহার পাপী অধম সন্তানকে, ডাকিনী, কুহকিনীর মন্ত্রে বশীভূত হইয়া, কুটিল কুপথে ভ্রান্ত হইয়া দৌড়াদৌড়ি করিতে দিয়াছেন। তিনি কুটিল কুপথ বোধ করিয়া দাঁড়ান নাই, দাঁড়ালে যে তাঁর সৃষ্টি রক্ষা হ'ত না, অবোধ-সন্তান যে খেলা না করিতে পারিয়া কাঁদিত। মার এই আত্মহারা-ভাবে, এই আত্মদানে তাঁহার শ্রেষ্ঠ-মহিমা; আমার সেই আপনা-ভুলা ভাব আসে নাই। আমি আমার ইচ্ছাকে প্রবল রাখিয়াছি। আমি যাহার নিকট আত্মদান করব ভেবেছিলাম তাহাকে বুঝি আমার ইচ্ছার দ্বারা পরিচালিত করেছি, তাই মা আমার উপর রাগ করেছেন।

মনে হচ্ছে,—করুণাময়ী জননী আমার অহঙ্কার দূর করবার জন্য ঐ ভয়ঙ্করবেশে রণরঙ্গে আমার হৃদয়ে এসেছেন—চিতার আগুন জ্বালিয়ে আমার আমিত্বকে দগ্ধ ভস্মীভূত করিতে চাহিতেছেন, আমার নিজ ইচ্ছার সমূল বিনাশ করবার জন্য অমন সংহারিণী-মূর্ত্তি লইয়াছেন।

আমার মনকে আরও ভাল করে বুঝে দেখব আমি মায়ের নিষ্কাম সেবাব্রত কতদূর পালন করতে সক্ষম হয়েছি। কিন্তু এই কাজের গোলমালে এ আত্মচিন্তা অসম্ভব। আমি দিন কতক কাজ হইতে ছুটি লইয়া দেখি। বড় অশান্তি হয়েছে, ইহার একটা প্রতিবিধান এখনই করিতে হইবে। এখানে এই কাজের মধ্যে থেকে হবেনা, অন্য কোথায়ও যেতে হবে।

# গৃহী ও সন্ন্যাসী

মাষ্টার মহাশয় কহিলেন,—দেবিদাস, তোমাকে আজকাল বড় অন্যমনস্ক দেখছি, তোমার মনের অবস্থা ভাল ত? দেবিদাস কহিল,—না ভাল নয়, আমি সেই সম্বন্ধে একটা কথা জানাতে এসেছিলাম। মাষ্টার মহাশয় কহিলেন—কি বল, রমেশ ত তোমার বন্ধু, ওর সামনে কথা হলে দোষ হবে না ত? দেবিদাস কহিল—না দোষ হবে কেন? ও থাকলেই ভাল। দেখুন মাষ্টার মহাশয়, আমি আজ কাল বড় অশান্তি ভোগ করছি, আগে কাজ করে যেতাম, কাজের মধ্যে ডুবে থাকতাম, নিজের মনকে দেখার অবসর থাকত না; কাজের মধ্যে আনন্দ পেতাম, তাতেই চরম শান্তি মনে হত। কিন্তু সে দিন যে রমেশের সঙ্গে আমাদের সকলের আলোচনা হ'ল, তার পর হ'তে আমি হৃদয়ের ভিতর অনুসন্ধানে প্রবৃত্ত হয়েছি। যত হৃদয়ের ভিতর ঢুকছি তত আমার মনে হচ্ছে আমি কত দুর্ব্বল, কত অসহায়! আমি স্পষ্ট বুঝতে পেরেছি, আমার মনের ভিতর একটা অহঙ্কার সুপ্ত আছে। তাহা আমার সেবাব্রতকে একবারে নিস্ফল করে দিচ্ছে, আমি সেবা করতে গিয়ে নিজেরই প্রতিষ্ঠা করছি—আমার আমিত্ব দৈত্যটা আমার ঘাড়ে চেপে আমাকে মরীচিকার অন্বেষণে চালিয়েছে,

শেষে আমাকে তৃষ্ণার যন্ত্রণায় ছটফট করতে হয়েছে, তাই আমি সব কাজে আনন্দ পাই নাই, অনেক সময়ে দুঃখ নিরাশা আমার হৃদয়কে অন্ধকার করেছে, ব্যর্থতায় অত্যন্ত ম্রিয়মাণ হয়েছি। অবিশ্বাসের প্রশ্রয় দিয়েছি—বিশ্বাসের আলোককে স্তিমিত করেছি—আমি বুঝেছি আমার সেবা-অনুষ্ঠানটাকে খুব পাকা ভিত্তির উপর গড়তে পারি নাই, গোড়াপত্তনের ভিতর আমার আমিত্ব একটা সুড়ঙ্গ খুঁড়েছে—সে সুড়ঙ্গটাকে যে এখন দেখতে পেয়েছি ইহাই ভগবানের দয়া। আমি আপনাদের নিকট হইতে বিদায় নিয়ে কয়েক মাসের জন্য অন্য-স্থানে যাব স্থির করেছি। সেখানে নির্জ্জনে আমার মনকে একটু সবল সুস্থির করতে চেষ্টা করব। আমার মন সবল না হলে আমার সব কাজ বৃথা, কাজের পর কাজ একটা বোঝা হ'য়ে আমার হৃদয়কে যেন ক্রমশঃ পঙ্গু করে ফেলছে। কাজে আমি আর আনন্দ পাচ্ছিনা—মনে হচ্ছে যেন কত কি জঞ্জাল ডেকে এনে আমি হৃদয়কে ভরে দিচ্ছি, আর আমার প্রাণটা যেন হাঁফিয়ে উঠছে।

দেবিদাসের এই নূতন অনুভূতিতে সকলের হৃদয় আন্দোলিত হইয়া উঠিল। রমেশ আশ্চর্য্যান্বিত হইয়া কহিল—তুমি এত ব্যস্ত হচ্ছ কেন? একটু ধীরভাবে কয়েকদিন ভাবলেই শান্তি পাবে। দেবিদাস কহিল—তুমি বোধ হয় আমার মনকে ঠিক বুঝতে পারছনা, আমার মনের ভিতর এমন একটা অশান্তি এসেছে যে আমি কিছুতেই স্থির থাকতে পারছিনা।

আমার জীবন, সত্যি বলছি, বড় দুর্ব্বল হয়ে উঠছে। যদি এই ভাবটা ক্রমশঃ বেড়ে ওঠে, তখন আমার থাকা অসম্ভব হবে—আর যতদিন এ মানসিক যুদ্ধ চলবে ততদিন আমার পক্ষে অন্য কাজকর্ম্ম করা কঠিন। আর আমি এখন কিইবা করছি, তুমিত ভাই সব কাজই এখন হাতে নিয়েছ। রমেশ কিছু কহিল না, চক্ষু নত করিয়া বসিয়া রহিল—তাহার মুখের উপর একটা বিষাদের দাগ পড়িল! মাষ্টার মহাশয় স্নিগ্ধস্বরে কহিলেন—কাজকর্ম্ম ছেড়ে দিয়ে দেখ আবার উল্টা বিপত্তি না হয়। চিন্তার সঙ্গে কাজের যেন একটা যোগ থাকে—না হলে চিন্তা আলগা পেলে কোথায় যে মনকে নিয়ে যায় তা ঠিক নেই। হরিমোহন বাবু ভাবিয়াছিলেন, দেবিদাসের এ অনুভূতি স্থায়ী হইবে না। এক এক সময়ে হৃদয়ে অবসাদ আসে, মন দুর্ব্বল হইয়া পড়ে, তখন একটা বিদ্রোহের ভাব জাগিয়া উঠে। ধীরচিন্তা ও আত্মবিশ্লেষণের পর আবার মনের সহজ অবস্থা ফিরিয়া আসে। তিনি আর এক কথা আনিলেন,—তোমার দাদা হৈমীর কয়েকটা সম্বন্ধ ঠিক করছিলেন, তা কি হল?

দেবিদাস বলিল—দাদা কলকাতায় চাকরী নিয়ে পর্য্যন্ত বাড়ী আসিতে পাচ্ছেন না, তাঁর একবারেই ছুটি নেই লিখেছেন, আমাকে চেষ্টা করতে বলেছেন। আপনি যে কয়েকটা সম্বন্ধ করছিলেন তার কি হ'ল? মাষ্টার মহাশয় কহিলেন—আমি সম্বন্ধ একবারে ঠিকই করেছি—তোমার সম্মতি হলেই

এখন হয়। দেবিদাস ব্যস্ত হইয়া কহিল—আপনি স্থির করেছেন, এরই মধ্যে ? আমাকেত বলেন নি ? কার সঙ্গে ? মাষ্টার মহাশয় ঈষৎ হাসিয়া কহিলেন—এরই সঙ্গে। বলিয়া রমেশের দিকে তিনি চাহিলেন। দেবিদাস আশ্চর্য্য হইয়া অস্বাভাবিক জোরের সঙ্গে জিজ্ঞাসা করিল—"রমেশ বিয়ে করবে ? তাই না কি ?" বলিয়া সে রমেশের মুখের দিকে চাহিয়া রহিল।

রমেশ চুপ করিয়া বসিয়া রহিল। দেবিদাস বুঝিল সে সঙ্কোচ অনুভব করিতেছে। মাষ্টার মহাশয় কহিলেন—হাঁ করবে; হৈমীর সঙ্গে বিয়ে খুব ভালই হ'বে—তোমার এতে আপত্তি নেই ? দেবিদাস কহিল—আপত্তি কেন হবে ? ভালইত। এর চেয়ে আর ভাল কি হ'তে পারে ? তাহার পর সোৎসাহে হাসিয়া বলিল—তা হ'লে বিয়ের দিন একটা ঠিক করে ফেলুন। কিছুদিন পরে রমেশের হৈমীর সহিত বিবাহ হইয়া গেল।

# বিশ্বলক্ষ্মী

রমেশ যদিও অকুণ্ঠিত মনে হৈমবতীকে জীবনসঙ্গিনী করিয়া লইয়াছিল, তথাপি তাহার হৃদয়ে যে একটা ভয়, নূতনের সহিত নূতন পরিচয়ের একটা অননুভূতপূর্ব্ব আনন্দ-মিশ্রিত আশঙ্কা প্রথম প্রথম জাগে নাই তাহা নহে। এই যে তরুণী

তাহার নারীত্বের পূর্ণগৌরবে তাহার অন্তরের প্রকাণ্ড প্রাসাদের মধ্যে রাণীর বেশে প্রবেশ করিল, তাহার পূর্ণ পরিচয় সে ইতি-পূর্ব্বে কখনও লয় নাই। আপনার উপর বিশ্বাসকেই সে সব চাইতে বড় করিয়া দেখিয়া পরকে অশঙ্কিত হৃদয়ে বিশ্বাস করিতে পারিয়াছে—তাহার কাছে তাহার নিজের উপর বিশ্বাসও যা, পরের উপর বিশ্বাসও তাহাই ছিল বলিয়াই এই বিবাহের পূর্ব্ব পর্য্যন্ত সে অনেকটা নিশ্চিন্তই ছিল। কিন্তু সত্য সত্যই যে দিন হৈমবতী পূর্ণরূপে রমেশের হইয়া তাহার অতি নিকটে আসিয়া দাঁড়াইয়া অকথিত ভাষায় বলিল "আমি তোমার", সেই দিন সে যেন একটু ভয় পাইয়াছিল—সেই দিন যেন হঠাৎ তাহার মন বলিয়াছিল এই একেবারে আমার মানুষটীকে লইয়া আমি কি করিব, কোথায় রাখিব? কি ভাবে আপনাকে ইহার কাছে দিলে ইহার মনুষ্যত্বের পূর্ণ সম্মান দেখান হইবে? এই যাহাকে পাইলাম এতো আর কিছু নয়—এ সে আমারই মত একটা মানুষ। এতো ঘটি, বাটী, থাল, গেলাস নয় যে হাতে পাইলেই ইহাকে পূর্ণরূপে পাওয়া হইবে বা একবার মাত্র হস্তগ্রহণের স্পর্শদান করিলেই ইহাকে চরিতার্থতা দান করা হইবে! রমেশ তাই প্রথম প্রথম একটু যেন ভয় পাইয়াছিল। কি ভাবে ইহার সহিত পরিচয় স্থাপন করিবে,তাহাই ভাবিতে তাহার দু একদিন সময় লাগিয়াছিল।

কিন্তু পরিচয় জিনিষটা তখনই ভয়ের কারণ হইয়া উঠে" যখন সেইটাকেই বড় করিয়া দেখা যায়। যখন পরের পরিচয়

লওয়া অপেক্ষা নিজের পরিচয় দান করাটাই প্রয়োজন হয়, তখন পরের পরিচয়—অপরিচয়ের দিকে মন দিবার দরকার হয় না। রমেশেরও তাহাই হইল। রমেশ এমন ভাবে তাহার সমস্ত ভাব, সমস্ত আশা, সমস্ত আকাঙ্ক্ষা আদর্শ লইয়া আপনাকে হৈমবতীর সম্মুখে উদ্ঘাটিত করিয়া দিল, যাহাতে হৈমবতী বালিকা হইয়াও বুঝিল সে ধন্য হইয়াছে। রমেশও বুঝিল তাহার অন্তর যাহা এতদিন চাহিতেছিল তাহাই হইতেছে; সেও এই আপনাকে বিকশিত করিয়া, প্রকটিত করিয়া, অপরের মধ্যে আপনাকে পূর্ণভাবে অনুভব করিয়া নিজেও ধন্য হইতেছে।

দিনে দিনে একটা প্রাণপূর্ণ মানুষের সম্পূর্ণ নিকটে থাকিয়া তাহারই প্রাণের উত্তাপেই রমেশও যেন আপনার কাছে আপনি অধিক পরিমাণে স্ফুটতর হইয়া উঠিল। এবং সেই সঙ্গে আর একটী যে অপূর্ব্ব ব্যাপার সংঘটিত হইয়া গেল তাহা দেখিয়া রমেশ বুঝিল যে হৈমবতীকে জানিবার চেষ্টা না করিয়া কেবল আপনাকে তাহার নিকট প্রকাশিত করিয়াই হৈমবতীর পরিচয় লাভ তাহার পক্ষে সহজ হইয়াছে। তাহার মন আনন্দে বলিয়া উঠিল—এই যে পরিচয় পাইয়াছি! এই যে তোমাকে চিনিলাম। এই যে তুমিও তোমার পূর্ণ মহিমায় জগতের সমস্ত স্ত্রী, সমস্ত কোমলতা, সমস্ত স্নেহ প্রেম ও আনন্দ একীভূত করিয়া লক্ষ্মীরূপে আমার মধ্যে দিনে দিনে প্রকাশিত হইতেছ। এইত তোমায় পাওয়া—আবার কি

ভাবে পাইব? আমার যাহা কিছু ছিল তাহাই তোমায় দিয়া তোমায় যে ভাবে আমি চাহিয়াছিলাম—তুমি যে সেই ভাবকে কলায় কলায় পূর্ণ করিয়া আরও অধিক হইয়া আমার কাছে আসিলে! আমি ধন্য হইলাম—আমার মনের মাধুরী, হৃদয়ের বিস্তৃতি, চিত্তের কল্পনা, আত্মার আশাকে পূর্ণ করিয়া, অতিক্রম করিয়া, তোমাকে পাইয়া আমি ধন্য হইলাম।

আমি পূর্ব্বে একলা ছিলাম। এখন আমি আমার সেবা-ব্রতের একজন সাথী পাইয়াছি। আমার পূর্ব্বে অহঙ্কার ছিল, আমি আমার সৃষ্টি লইয়া কত ভাঙ্গাগড়া করিতাম। আমার কর্ত্তৃত্বের অহঙ্কার ছিল তাই কর্ম্মে একটা নেশা, একটা উত্তেজনা ছিল। কত প্রকার কর্ম্ম খুঁজিয়া বেড়াইতাম, কয়েকদিন এক কর্ম্মে, কয়েকদিন আর এক কর্ম্মে তৃপ্তি পাইতাম। আবার কখনও শুধুই অতৃপ্তি—সব অন্ধকার নিরানন্দ! তুমিই সেই অন্ধকার, সেই নিরানন্দ দূর করিলে—তুমি জ্যোতির্ম্ময়ী, আনন্দময়ী হ'য়ে আমায় আনন্দে প্রতিষ্ঠিত করিলে—আমাকে জ্ঞান দিলে, আমার সেবাব্রতকে নিষ্কাম নির্ব্বিকার ভাবের উপর প্রতিষ্ঠিত করিলে। তুমি যে আমার কর্ম্মশরীর। তোমাকে পাইয়াছি আমি বিশ্বপ্রেমের উপলব্ধি করিবার জন্য, নিষ্কাম কর্ম্মের ব্রত সাধনের শিক্ষালাভ করিবার জন্য। আমি এতদিন একলাই ছিলাম। তুমি আমাকে শত সহস্র লোকের মাঝে লইয়া গিয়াছ—তোমার একাগ্র প্রেমের অবাধ উচ্ছ্বাস আমাকে বিশ্বপ্রেমের সাধনা শিখায়েছে—বিশ্বপ্রেম তোমার

প্রেমের রূপ ধরে আমার কাছে আসিয়াছে, আমি বিশ্বপ্রেমের সাধনা করব বলে তোমার সাক্ষাৎ পাইয়াছি। হে আমার কর্ম্মশরীর—কর্ম্মানন্দময়ী, তুমি আমাকে বিশ্বপ্রেমের দিকে হাত ধরিয়া লইয়া চল। আমি তোমার প্রেমে মুগ্ধ হইয়া আমার প্রাণের সহিত প্রত্যেক সৃষ্ট জীবের প্রেমের যোগ বুঝিতে পারিয়াছি, আমার হৃদয় এখন সকলকেই চায়। সকলেরই সহিত একটা প্রেমের সম্বন্ধ স্থাপন করিতে উন্মুখ হইয়াছে। তাই আমার কর্ম্মের বিরাম নাই, আমি প্রত্যেক সৃষ্টজীবে তোমার ছায়া দেখিয়া অফুরন্ত ভালবাসা দিতেছি। তুমি এক মূর্ত্তিতে আমার নিকট আস নাই, তুমি যে অনন্ত মূর্ত্তি লইয়া বিশ্বে আমার প্রেম ভালবাসা লইয়া ফিরিতেছ। তোমাকে যেরূপ কত বিচিত্র ভূষণ, কত বর্ণ, কত গন্ধ দিয়া সাজাইয়াছি, হে আমার কর্ম্মশরীরময়ি আনন্দময়ি, আমি সেরূপ কত কল্পনা, কত সাধ-বাসনা দিয়ে আমারি সৃষ্ট কর্ম্মকে আরাধনা করেছি—তাহা কি তুমি দেখ নাই? আমার কর্ম্ম সে যে তোমারি প্রতিমা, তাই তাহাকেও যে আমি আমার মনের মাধুরী মিশাইয়া রচনা করিয়াছি। আমার কর্ম্মের সৌন্দর্য্য সে যে তোমারি মহিমা নূতন করে প্রচার করিবে। তবে এস হে লীলাময়ি, কর্ম্মাত্মিকা, এস আমার হৃদয়ে, তোমার সিঁথি'র সিন্দুর-রেখা আমার সমস্ত কর্ম্মের ভিতর একটা মঙ্গল-রেখা অঙ্কিত করুক—তোমার দক্ষিণ হস্তের শোভন শঙ্খ কর্ম্ম-কোলাহলের মধ্যে একটা মঙ্গলের সুর বাজাইতে থাক, তোমার

অঙ্গের স্নিগ্ধ স্পর্শ কর্ম্মের সহস্র বেদনা যন্ত্রণাকে নিমেষে প্রশমন করুক, আমি যেন তোমার আনন্দময়ী মূর্ত্তি বিশ্বের সকল স্থানে, সকল কাজে দেখিতে পাই—তোমার স্থির অচঞ্চল নয়নের নীলিমা উর্দ্ধে নীলাকাশ বিস্তার করিয়া দিক, তোমার অঙ্গাভরণ ধরণীকে স্নিগ্ধ রৌদ্র-কিরণে উদ্ভাসিত করুক, তোমার কনক কঙ্কণে, নুপুর-শিঞ্জনে বিশ্বের সমস্ত সুর গীত মুখরিত হউক, তোমার কণ্ঠস্বরে বিশ্বের সকল লোকের সকল কথা প্রকাশিত হউক—তোমার এলায়িত কেশপাশ আষাঢ়ের নীলনবঘন রূপে শ্যামলা ধরণীর উপর স্নিগ্ধ ছায়া বিস্তার করুক, তোমার নম্র ললাটের টিপ নির্জ্জন সাগরকূলে নীরব সন্ধ্যার শেষরশ্মি প্রতিফলিত করুক, তোমার সিঁথির শুভ-সিন্দুর-রেখা নির্জ্জন গিরিতটে নির্ম্মলা উষার প্রথম রশ্মি বর্ষণ করুক।

হে আমার কর্ম্মময়ি, আমার কর্ম্মানন্দ সে যে তোমারি সৌন্দর্য্য। নিখিল বিশ্বের সুখ দুঃখ, নিখিলের প্রেম, যে তোমার সুখদুঃখ, তোমার প্রেমের মত, আমাকে মুগ্ধ করিয়াছে—তোমার প্রেমে বিশ্বপ্রেমের স্মৃতি মিশিয়াছে বলেই—হে আনন্দময়ি, আমি কর্ম্মে প্রকৃত তৃপ্তি পাইয়াছি। তোমার সুখে যেমন আমি সুখ পাই, এবং দুঃখে দুঃখ পাই, সেরূপ সকলের সুখে আমি হাসিতেছি, সকলের দুঃখে আমি কাঁদিতে শিখিয়াছি, শুধু তোমার নিকট প্রেমের শিক্ষালাভ করে। নিখিল সুখ দুঃখ মন্থন করে উঠ, অয়ি কর্ম্মময়ী, লীলাময়ী, ভুবনলক্ষ্মী, সেই নিখিল তরঙ্গিত অনন্ত কর্ম্মসাগর ত্যাগ করে, তোমার বাম

হস্তে নিখিল বিশ্বের বাসনারূপী লীলাকমল, তোমার দক্ষিণ হস্তে আনন্দরস-সুধার স্বর্ণ-পাত্র। এই বিশাল বিশ্বের অসীম বাসনা ও উদ্বেগপূর্ণ হৃদয় তাহার শোণিত দিয়া তোমার হস্তস্থিত ঐ লীলাকমলকে রক্তবর্ণ প্রদান করিয়াছে। পদ্মের একটি পর্ণের পর আর একটী পর্ণ সুসজ্জিত, সেরূপ বিশ্বের কত যে সাধ বাসনা একটি একটির পর জাগিয়া উঠিতেছে তাহার অন্ত নাই। আর তুমি সেই অন্তহীন বাসনাপুঞ্জ লইয়া আপনার কোমল অঙ্গুলীর সঞ্চালনে কত খেলা করিতেছ। এক একটি পর্ণকে ফুটাইয়া নিত্য নব সৃষ্টির দ্বারা নিত্য নূতন বাসনার তৃপ্তি সাধন করিয়া তোমার অন্তহীন অসীম-বৈচিত্র্য-পূর্ণ লীলার মহিমা ভক্তকে বুঝাইয়া দাও। ঊর্দ্ধে অসীম আকাশ, নিম্নে অসীম সিন্ধু, মধ্যে অসীম স্থলের প্রতি কণা দুলিতেছে,—এই বিশাল বিশ্বের অণুপরমাণু যে আনন্দে মাতোয়ারা হইয়া অবিরাম ঘুরিতেছে, সেই আনন্দ-রস-ধারা তুমি বিশ্ব হইতে তোমার সুধাপাত্রে সঞ্চয় করিয়াছ—সেই আনন্দরসের এক বিন্দু তোমার পাত্র হইতে বিতরণ করে ভক্তকে তোমার লীলায় মুগ্ধ হইতে শিখাও। সে অমৃত পান করিয়া ভক্ত যেন আপনাকে এই অনন্ত কর্ম্মস্রোতে উল্লাসে আবেগে ভাসাইয়া দেয়। শুধু তোমার দিকে চাহিয়া, তোমার চক্ষের পলকবিহীন দৃষ্টি আত্মার নিকট কালকে চিরকালের জন্য বিলীন করিয়া, তোমার জীবন মৃত্যুর মত মৃণালভুজের সোহাগবেষ্টনে আত্মাকে জীবন মৃত্যুর বন্ধন হইতে চির মুক্তি দান করিয়া,

তোমার মোহন স্বরে বিশ্বের সকল আশা, আকাজ্ক্ষার কাহিনী শুনিয়া, তোমার রক্তিম কপোলে বিশ্বের সকল সাধবাসনাকে প্রতিফলিত দেখিয়া, তোমার দিব্য ললাটফলকে বিশ্বজনের অসীম অনন্তের আকাঙ্ক্ষা প্রতিবিম্বিত দেখিয়া, তোমার আত্মহারা প্রেম ভক্তকে আপনা ভুলাইয়া, যেন বিশ্বজনের প্রতি প্রেমে উন্মাদ করে; তোমার মোহিনী মূর্ত্তি নিখিল জীবের উপর ছায়াপাত করিয়া যেন ভক্তের অবিরাম প্রেম ভিক্ষা করে।

---

# গৃহলক্ষ্মী

এদিকে আরও দুইজন প্রেমের সাধনার অধিকারী হইতেছিল। সিধু কারাগৃহ হইতে যতদিন ফিরে নাই, তত দিন সুধা সিধুর দোকান চালাইয়া আসিয়াছে এবং অবসর সময়ে হৈমীরও বাড়ীর কাজ করিয়াছে। সমস্ত দিনই তাহাকে দোকানে বসিয়া থাকিতে হইত। সংসারে সে একা, কিন্তু সিধুর কাজ নিজ হাতে করিতে করিতে সে আপনাকে একা মনে করিত না। নিতান্ত নিঃসহায় হইলেও সে তাহার প্রত্যেক কাজের মধ্যে সিধুর আদর স্পর্শ অনুভব করিত। সে তাহার সম্মুখে নাই, তবু তাহার কান্তরূপ সততই তাহার মনে জাগ্রত থাকিত। মাঝে মাঝে তাহার দুর্ব্বলতা আসিত, সমস্ত দিনের

কর্ম্ম তাহাকে মাঝে মাঝে কাতর করিত, সে মনে করিত সিধু আর আসিবে না। তাহার উদাসভাব তাহার দুর্ব্বল হৃদয়কে উদ্বেলিত করিত; কিন্তু সে পাষাণে মন বাঁধিতে শিক্ষা করিতেছিল। জীবনের উষায় সূর্য্য উঠিতে না উঠিতে চিরকালের জন্ম ডুবিয়া যাওয়ায় সে যে চিরতমসাকে বরণ করিতেছে, তাহার জন্ম সে প্রস্তুত হইতেছিল। এরূপ মাসের পর মাস কাটিয়া গেল। তাহার জীবন একটা নীরব নিশীথের মত হইল। তবুও তাহার নবীন জীবনের প্রথম সূর্য্যালোক প্রতিফলিত হইয়া নীরব নিশীথকে জ্যোৎস্নালোকে প্রদীপ্ত করিয়া তুলিয়াছিল। সে সেই জ্যোৎস্নায় আত্মবিস্মৃত হইয়া আপনার স্বপ্নের রাজ্য গড়িয়া তাহার স্বপ্নরাজকে সেবা করিতেছিল। সে তাহার স্বপ্নরাজকে লইয়া সন্তুষ্ট ছিল। এই সাধনার দ্বারাই সে সিধুকে সত্যভাবে লাভ করিল। সিধু যখন কারাগৃহ হইতে ফিরিয়া আসিয়া তাহার নিকট দাঁড়াইল, তখন সুধা তাহাকে নূতন শ্রী ও সৌন্দর্য্যে উদ্ভাসিত দেখিল,—সুধার নিকট সে পূর্ব্বে অমন মনের মানুষটা ত ছিল না, সুধার মন তাহাকে অমন করিয়া 'আমি তোমার' এ কথা বলে নাই।

* * * *

তাহার পর পরিণয়বদ্ধ সুধা ও সিধু সুধার পিত্রালয়কে নন্দনভূমিতে পরিণত করিল, সে কথা না বলিলেও চলে।

# বিশ্বের পথে

হৈমীর বিবাহ হইয়া গেলে দেবিদাস নিশ্বাস ফেলিয়া মনে মনে বলিল—'যাক্ বাঁচা গেল, এক দিকের কাজের শেষ হইল।' কিন্তু নিশ্বাস জিনিষটা ফেলিতেও যতক্ষণ টানিতেও ততক্ষণ। কাজ জিনিষটাও তেমনি শেষ করিতেও যতক্ষণ জুটিতেও ততক্ষণ। যতক্ষণ প্রাণ আছে ততক্ষণ জীব এই শেষ করা আর আরম্ভ করা, ছাড়িয়া দেওয়া আর টানিয়া লওয়া, এই উভয় কার্য্যের টানা ভরণা করিতে করিতেই জীবনের পথে অগ্রসর হয়। ঠিক যে দিন মনে করিলাম, থাক্ আজ শেষ হইল;—ঠিক সেই দিন সেই মুহূর্ত্তেই চাহিয়া দেখি আবার কাজ আসিয়া জুটিয়াছে, আবার নূতন চিন্তারাশি ঘনাইয়া আসিয়া আমাকে ঘিরিয়াছে, আবার নূতন ভাবস্রোত চলিতেছে 'আগে চল, "আগে চল'; যাহা শেষ হইতেছে তাহার শেষের মধ্যেই যে নবতর আরম্ভের সূত্রপাত লুকাইয়া থাকে এ কথার সংবাদ কেহ পূর্ব্ব হইতে রাখে না। তাই কাজের সময় শেষের দিকেই মানুষের দৃষ্টি থাকে।

সন্ধ্যার পর দেবিদাস তাহার ছাদের উপর পাটী বিছাইয়া শুইয়াছিল। বড়দিনের ছুটিতে কিছুদিন থাকিয়া তাহার দাদা পুনরায় কলিকাতায় চলিয়া গিয়াছেন। নিম্নতল হইতে তাহার দিদি ও ভ্রাতৃজায়ার কথাবার্ত্তার মৃদুধ্বনি আসিতেছিল।

